idea of the new spiritual birth." কিন্তু হ'লে হবে কি, "Lawrence was held back...because he was seeking for the new birth in the subconscient vital and, taking that for the Invisible Within, he mistook Life for Spirit, whereas Life can only be an expression of the Spirit."

এর উত্তরে অলডাস আমাকে লেখেন :

California U.S.A. 22.8.40

Dear Mr. Roy,

Your letter has reached me here after much delay···Now let me reply to your questions. I have been interested in mysticism ever since I was an undergraduate. For some time this interest was predominantly negative : that is to say, I read a good deal of Western and Eastern mystical writings, always with intense interest, but always with a wish to 'debunk' them. Later, the interest became positive. I have never had a guru, though of course I have been helped by several people, Hindu and European. The mystical writings I find most profitable are those of Eckhart and his fourteenth century successors, and of the French mystical school of the seventeenth century. I have also found a great deal in Buddhist literature. When and if the world is ever at peace again, I should like to return to India and see it with other eyes than those with which I saw it when I was there last, fifteen years ago.

Sri Aurobindo's remarks on Lawrence interested me very much. That mysticism of life, of which, like Whitman, like Blake and so many others, Lawrence was an exponent of genius, seems to me now the most subtle and beautiful of all forms of idolatry. It is easy enough to see the idolatrous nature of such monstrous aberrations as nation-worship, leader-worship, socialism-worship. Not so with life-worship. It seems good, beautiful, divinely inspired ; and yet it is just as much an idolatry as the others and perhaps, in the long run, nearly as pernicious—though it may be that the passage from the worship of life to that of spirit may be easier than the passage from, say, nation-worship to spirit. I don't know.

Aldous Huxley

তাঁর সাড়াতে উৎসাহিত হ'য়ে আমি তাঁকে নানা চিঠিতে নানা প্রশ্ন করা স্বরু করি এবং অনেক প্রশ্নেরই উত্তর পাই তাঁর কাছ থেকে। সে-সব প্রশ্নোত্তরের বিশদ বিবরণ দেওয়া এখানে সম্ভবও নয়, তার প্রয়োজনও দেখি না। তবে তাঁর একটি পত্রের উদ্ধৃতি না দিলেই নয়। পত্রটি দীর্ঘ ব'লে বাংলা অনুবাদ দিলাম।

কালিফর্নিয়া

৮ই জুলাই, ১৯৪২

প্রিয় দিলীপকুমার রায়,

শ্রীঅরবিন্দের বইগুলি পাঠাবার জন্যে আমার অনেক ধন্যবাদ জানবেন। আশা করি বইগুলি আমি শীঘ্রই প'ড়ে ফেলতে পারব। কিছুদিন যাবৎ আমি পাশ্চাত্য মিস্‌টিসিজ্‌ম্ নিয়ে খুব ব্যস্ত আছি, এ-সম্বন্ধে রকমারি মূল পুঁথিপত্র তথা বিশেষজ্ঞ-দের-লেখা ইতিহাস সমালোচনা প্রভৃতি পড়তে হচ্ছে।...

"Grey Eminence" ব'লে আমার একটি বই আমার প্রকাশকদের বলেছি আপনাকে পাঠাতে। এ-বইটিতে আছে একটি অদ্ভুত লোকের ইতিহাস ও আলোচনা। তিনি ছিলেন প্রথমে রিচেল্যুর সহযোগী, পরে হন তাঁর পররাষ্ট্রসচিব। ধর্মে মিস্‌টিক হওয়া সত্ত্বেও কার্যক্ষেত্রে তিনি হ'য়ে দাঁড়ালেন রাষ্ট্রনীতিক ও শক্তিমন্ত্রী (power-politician) এবং সবশেষে, য়ুরোপীয় ত্রিংশবৎসরব্যাপী যুদ্ধকে দীর্ঘবিলম্বিত করবার প্রধান পাণ্ডা। তাঁকে বলতেই হয় ইতিহাসের একটি অত্যদ্ভুত মানুষ—যিনি ধর্ম ও রাজনীতির সম্পর্ক সম্বন্ধে সমস্যাগুলিকে প্রবলভাবে মূর্ত ক'রে ধরেন।

এখন রাজনীতি প্রসঙ্গে আসা যাক্। ক'মাস আগে মিস্টার মূরের সঙ্গে আমার এখানে দেখা হয়েছিল এবং ভারতের বর্তমান পরিস্থিতি সম্বন্ধে তাঁর সঙ্গে আমার একটি চিত্তাকর্ষক আলোচনা হয়। ... এতদূর থেকে ভারতীয় রাজনীতির সম্বন্ধে কোনো পরিষ্কার ধারণা গ'ড়ে তোলা সম্ভব নয়। ক্রিপ্‌স্ সাহেবের প্রস্তাব সম্বন্ধেও কোনো রায় দেওয়া সহজ নয়—আরো এই জন্যে যে, বর্তমান জগতে সঙ্গত ও শুভবুদ্ধিপ্রসূত রাজনৈতিক প্রচেষ্টাগুলির ফলপ্রসূ হওয়ার সম্ভাবনা সম্বন্ধে আমার সংশয় ক্রমেই গভীর হ'য়ে উঠছে। কারণ আজকের জগতে চল্‌তি জীবনদর্শন ভ্রান্ত তো বটেই, যেহেতু বেশির ভাগ লোকের ধর্মসাধনার রীতি হয় নাস্তি না হয় বিপথগামী, এবং সেই সব মুষ্টিমেয় পরমভাগবতের সংখ্যা সাংঘাতিক রকম অল্প, যাঁদের বাদ দিলে জগৎ সর্বব্যাপী আধ্যাত্মিক অন্ধকারে ডুববেই ডুববে। তাই

আমার প্রধান চিন্তা রাজনীতি নয়, আমার মাথাব্যথা সেই সব বুদ্ধিগত ও আধ্যাত্মিক পরিবেশ নিয়ে যাদের উপরেই সব সার্থক রাজনৈতিক প্রচেষ্টা দাঁড়িয়ে। রাজনীতিতে আমি রক্ষণশীল (Conservative)—এই অর্থে যে, আমি বিশ্বাস করি যে, যদি কেউ বর্তমান পরিবেষ্টনীর শুভ চিহ্নগুলিকে বাঁচিয়ে রাখতে চান, কি যৌক্তিক আদর্শবাদের পথে ফলিয়ে তুলতে চান, তা'হলে তাঁকে উদ্দেশ্যসিদ্ধির জন্যে এমন উপায় অবলম্বন করতে হবে যা সিদ্ধির পরিপন্থী নয়। এর মানেই হ'ল আপোষ, ধীরছন্দ (gradualism) ও অহিংসাকে বরণ করা, তথা আত্মঘাতী বিপ্লব ও যুদ্ধবিগ্রহকে বাতিল করা। আমাদের বর্তমান রাজনীতির মুস্কিল হয়েছে এই জন্যে যে, আজকাল জগতে রক্ষণশীল আর নেই বললেই চলে—আজ কেবল জাতীয়তাবাদী চরমপন্থী—দক্ষিণমার্গী বা বামমার্গী। এঁরা সবাই আপোষবিরোধী এবং স্ব-স্ব উদ্দেশ্যসিদ্ধির জন্যে যে-কোনো সীমা পর্যন্ত যেতে প্রস্তুত। এঁদের উদ্দেশ্য অবশ্য কখনোই সিদ্ধ হ'তে পারে না, কেননা যে-সব উপায় এঁরা অবলম্বন করতে চান তার ফলে ছাড়া পাবে এমনতর ধ্বংসশক্তি যে আমরা রাতারাতি পৌঁছব অরাজকতায় যার অন্তিম পরিণতি অত্যাচার-উৎপীড়নে। চরমপন্থা—তা সে যে-কোনো শ্রেণীরই হোক না কেন—নিজেই নিজের ব্যর্থতার পরম প্রস্তুতি (Radicalism—of whatever kind—is the absolute guarantee of its own insuccess) এই সব ভেবে আমার মনে হয় যে, ক্রিপ্‌স্‌-প্রস্তাব গ্রহণ করলেই যেন ভালো হ'ত, কারণ এই প্রস্তাবের ভিত্তি হ'ল এমন ধরনের রক্ষণশীল আপোষ-পন্থা বা সমন্বয় যা চিরদিন শ্রেষ্ঠ শ্রেণীর বৃটিশ রাজনীতির চরিত্রলক্ষণ হ'য়ে এসেছে এবং এই পন্থাই ভবিষ্যৎ সাফল্য তথা গঠনমূলক প্রচেষ্টার পথ পরিষ্কার ক'রে চলতে পারে। "শেষ পর্যন্ত যাবই যাব যা হয় হবে", অথবা "আপোষ করব না কিছুতেই" এই জাতীয় মনোভাব সর্বদাই বিপজ্জনক ও প্রায়ই সর্বনাশা। "Agree with thine adversary while thou art in the way with him," is the eminently sound advice of the Gospels ; and the same sense of the appalling dangers inherent in going too far was always present to the Greek mind which saw *Hubris* (insolence or excess) under the continual menace of avenging fate.

জেরাল্‌ড্‌ হার্ড এখানেই আছেন আজকাল। আধ্যাত্মিক জীবন সম্বন্ধে তাঁর ঔৎসুক্য গভীর বৈ কি। তিনি পাশ্চাত্য মিস্‌টিক সাহিত্য সম্বন্ধে অনেক চর্চা করেছেন, প্রাচ্য যোগেরো তিনি কিছু খবর রাখেন। দক্ষিণ কালিফর্নিয়া হ'ল প্রেততাত্ত্বিক (psychists), নেপথ্যকোবিদ (occultists), মন্দমতি বিধর্মী হিন্দুযোগী

এবং বেকুব বুজরুকিবাজ হট্টতন্ত্রীর রাজ্য। অবশ্য এখানে কয়েকটি খাঁটি প্রবুদ্ধ ও ধার্মিক লোকও আছেন, যেমন বেদান্ত মিশনের সন্ন্যাসীরা তথা কতিপয় য়ুরোপীয় ও আমেরিকান যাঁরা খাঁটি মিস্‌টিমিস্‌ম্ সম্বন্ধে কিছু খবর রাখেন ও জীবনে তার সাধনা করেন। ···

শ্রীঅরবিন্দকে আমার শ্রদ্ধা দেবেন এবং এই দারুণ দুর্দিনে আপনি ও আপনার বন্ধুবর্গ আমার আন্তরিক শুভেচ্ছা নেবেন। ইতি।

অলডাস হাক্সলি।

এর পরে আমি অলডাস হাক্সলিকে আমার Among the Great তথা শ্রীঅরবিন্দের Life Divine পাঠিয়ে ঈষৎ আক্ষেপ প্রকাশ করি যে শ্রীঅরবিন্দের মতন প্রতিভার অবতারকে পাশ কাটিয়ে সম্প্রতি এমন অনেককে নোবেল পুরস্কার দেওয়া হচ্ছে যাঁদের লেখার সাহিত্যিক মূল্য অতি সামান্য। এর উত্তরে অলডাস লেখেন :

হোটেল রেজিস, নিউয়র্ক
১৬ই জুন, ১৯৪৮

প্রিয় দিলীপকুমার রায়—

আপনার চিঠির জন্যে ধন্যবাদ। আপনাকে আমি অনেকদিন চিঠিপত্র লিখতে পারি নি। কিন্তু মনে হয় আপনাকে একটি চিঠিতে লিখেছিলাম আপনার বইটিতে শ্রীঅরবিন্দের অধ্যায়টি আমার কত ভালো লেগেছিল এবং তা থেকে কত কিছু জানতে পেরেছিলাম। (I think I wrote to you about your book *Among the Great*, saying how much I liked the section on Sri Aurobindo and how helpful I found it.)

সামনের কয়েকমাস আমাকে নিরন্তর ভ্রমণ করতে হবে। আমি আমার প্রকাশকদের লিখছি আপনাকে আমার Perennial Philosophy বইটি পাঠাতে। এ বইটিতে আমি একটি সনাতন প্রসঙ্গের পুনরালোচনা করেছি একটু অভিনব ঢঙে। আশা করি আপনার ভালো লাগবে।

ফ্রান্সে যদি আমার গীদ্ কি ব্রামের সঙ্গে দেখা হয় (সামনের গ্রীষ্মে আমি সম্ভবত দু'চারদিন ফ্রান্সে কাটাব) তাহ'লে খোঁজ নেব নোবেল প্রাইজ সম্বন্ধে। যদি ওঁরা মনে করেন আমার কথায় কাজ হবে তাহ'লে আমি Life Divine-এর স্বপক্ষে বলব। আমি মনে করি এ-বইটি শুধু যে বিষয়বস্তুর গৌরবে গৌরবী তাই নয়, দার্শনিক ও ধর্মসাহিত্যে এটি একটি অতি চমৎকার বই। (If I see Gide

or Blum in France—I expect to be in that country for a short time this summer—I will find out what is being done about the Nobel Prize recommendation and add a word of my own, if they think that would be of any avail, in favour of *Life Divine*, which I regard as a book not merely of the highest importance as regards its content, but remarkably fine as a piece of philosophic and religious literature.) ইতি

আপনাদের অলডাস হাক্সলি

২০০ পৃষ্ঠার পরে। এ-পাতায় টম পাওয়ার্সের একটি চিঠি দিয়েছি। ওর আন্তরিকতা তথা স্নেহশীলতা আমাদের প্রথম থেকেই মুগ্ধ করেছিল। কিন্তু দেখতে দেখতে ওর জীবন যে-দিকে মোড় নিল তাতে আমরা একটু চম্‌কে গিয়েছিলাম বৈ কি। আমরা ১৯৫৫ সালের মাঝামাঝি ওর একটি চিঠি পাই, তাতে ও লেখে যে ও অবশেষে সংসারজীবন ত্যাগ ক'রে সন্ন্যাস নিয়েছে খৃষ্টান গির্জায়। ইন্দিরা শুনে সানন্দে ওকে লেখে: "ভগবানের চরণে যে-ই কেন না আত্মসমর্পণ করুক সে-ই আমাদের পরমাত্মীয়। কিন্তু তুমি 'খৃষ্টান গির্জা' বললে কেন? তুমি কি মনে করো আমরাও খৃষ্টদেবকে গভীর ভক্তি করতে পারি না? জানো, সানফ্রান্সিস্কোয় ডেভিড হাণ্টারের সঙ্গে একদিন একটি গির্জায় আমরা গিয়েছিলাম ১৯৫৩ সালে। সেখানে ধ্যানের সময়ে আমি স্পষ্ট দেখেছিলাম খৃষ্টের ক্রস ধীরে ধীরে কৃষ্ণের বাঁশির রূপ নিল। তুমি তো তোমাদের তথা আমাদের ধর্মের খবর রাখো, তাই জানো যে আমরা কোনোদিনই একদেশদর্শী অসহিষ্ণুতার মন্ত্রে সাড়া দিই নি। আমরা জানি—কৃষ্ণ ও খৃষ্ট একই পরমপুরুষের দুটি মহারশ্মি—অবতার। শ্রীরামকৃষ্ণদেবও কি বার বার এই কথাই বলেন নি যে, ভগবানকে যে যে-রূপে ডাকে তাকে তিনি সেই রূপেই দর্শন দেন। দাদাও তোমাকে আজ এই কথাই লিখেছেন। তিনি আমাকে বলছিলেন একটু আগেই যে, আমরা দুজনেই তোমার অভীপ্সার কথা শুনে গর্ব অনুভব করছি। কেন না ভগবানের কাছে দান চাইতে পারে অনেকেই কিন্তু খুব কম মানুষই ভরসা ক'রে সব ছাড়তে পারে তাঁর জন্যে। 'দাও আমাকে' না ব'লে 'নাও আমাকে' বলবার সাহস এ-সংসারে ক'জনের আছে? তুমি ভাই, আমাদের ঐকান্তিক শুভেচ্ছা ও স্নেহ নিও। যাঁর জন্যে তুমি সংসারের মায়া মমতা কাটিয়ে অকূলে ঝাঁপ দিলে তিনি যেন তোমাকে পূর্ণভাবে গ্রহণ করেন—তুমি যেন নিজেকে তাঁর পায়ে অকুণ্ঠে বিলিয়ে দিতে পারো—তোমার

জন্যে আমাদের কৃষ্ণমন্দিরে শুধু এই প্রার্থনাই করব আমরা দুজনে। তাঁর আশীর্বাদ তোমাকে উত্তীর্ণ করুক পরম অমৃতলোকে। ইতি—

তোমার দিদি ইন্দিরা।

পুঃ। হ্যাঁ, একটা কথা: অযোগ্যতার প্রশ্ন তুলেছ কেন? ভগবান্ কি বর দেন যোগ্য অযোগ্য বিচার ক'রে? তা যদি দিতেন তবে করুণা কথাটার কি কোনো মানে হ'ত? করুণা মানেই অহেতুক, আমাদের প্রাপ্যের চেয়ে বেশি দেওয়া। অন্যভাষায়, কৃপা মাইনে নয়, এমন কি পুরস্কারও নয়, কৃপা হ'ল—ঐ যে বললাম—বর, প্রসাদ।"

ইন্দিরাকে ও মাঝে মাঝে দরদভরা পত্র লিখত, অনুরোধ করত ওর জন্যে প্রার্থনা করতে, ওকে ভরসা দিয়ে চিঠি লিখতে। একটি চিঠিতে "শ্রুতাঞ্জলি"-তে মীরার গভীর বাণী প্রকাশ করার জন্যে ও উচ্ছ্বসিত কৃতজ্ঞতা জানিয়ে লিখেছিল যে এ-বাণী থেকে ও যে শুধু আলো পেয়েছে তাই নয়, পেয়েছে বল, আশ্বাস, পথের পাথেয়। এছাড়া ও মাঝে মাঝেই লিখত ওর নানা আদর্শসংকটের কথা।

এম্নি সময়ে হঠাৎ ওর সব দ্বিধা সংকট গেল কেটে, ওর মন কেমন ক'রে উঠল তাঁর জন্যে যাঁর ডাক সম্বন্ধে যোগী-কবি এ-ই (জর্জ রাসেল) লিখেছিলেন একটি অপরূপ চতুষ্পদী:

I sometimes think—a mighty Lover
Takes every burning kiss we give :
His lights are those which round us hover,
For Him alone our lives we live.

কভু মনে হয়—যেন এক মহাপ্রেমিক সুন্দর
করে অঙ্গীকার প্রতি প্রণয়ীর 'চ্ছসিত চুম্বন,
তাঁরি আলোমালা রচে আমাদের ঘেরিয়া অন্তর,
তাঁরি তরে শুধু করি আমরা এ-জীবন যাপন।

সঙ্গে সঙ্গে ওর সব সংশয় ছিন্ন হ'য়ে গেল, ও ঝাঁপ দিল অকূলে, ইন্দিরাকে লিখল সব কথা জানিয়ে আশীর্বাদ চেয়ে। ইন্দিরার অভিনন্দন ও স্নেহাশিস পেয়ে ও লিখল (১৪ই আগষ্ট, ১৯৫৫):

প্রিয় দিদি,

তোমার গভীর স্নেহ ও দরদ এমন দান যার পুরো দাম দিতে আমি অক্ষম। মনে প্রশ্ন জাগে এর আমি যোগ্য কি না। তুমি যে লিখেছ ভগবানের করুণা

আমাদের অযোগ্যতার বাধা মানে না—সেজন্যে আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। তুমি যে আমাকে ভুলে যাও নি, তুমি যে আমার জন্যে প্রার্থনা করো—ভাবতেও আমি যেন নববল পাই। যখনই আমার মনে দীপ্ত হ'য়ে ওঠে এই চিন্তা যে, তোমার ও দিলীপকুমারের মতন ঈশ্বরৈকান্ত দুটি মানুষ আমাকে স্নেহভরে বরণ করেছে বন্ধু ব'লে—তখনই আমার মনে জ্ব'লে ওঠে আনন্দের আলো। আমার নিজের আনন্দ আরো গভীর হ'য়ে ওঠে যেম্নি ভাবি আমার আনন্দে তোমার আনন্দ অনুভব করবার আশ্চর্য শক্তির কথা।

আমাকে সাহায্য কোরো যে-ভাবে ভগবান তোমাকে নির্দেশ দেন। ভগবদেকান্ত জীবনের ছন্দের সঙ্গে তো আমি পরিচিত নই দিদি। তুমি বহুদিন যাবৎ একান্তী, হয়ত এছাড়া অন্য কোনো ছন্দের জীবন তুমি ভুলেই গেছ। কিন্তু আমি যে অজ্ঞান দিদি, তাই না তোমার জ্ঞানের আলো আমার এত প্রয়োজন। তোমার কাছে আমি যে কী কৃতজ্ঞ তা কেমন ক'রে জানাব? তোমার কাছে পেয়েছি কত কী—তবু আশা রাখি আরো অনেক কিছু পাওয়ার।

তোমার ছোট ভাই
টম পাওয়ার্স।

এ-চিঠিটি উদ্ধৃত করলাম আরো এই জন্যে যে আমরা রিচার্ড মিলারের (২৮৪পৃঃ) নানা চিঠিতেই খবর পেতাম টমের। সে লিখত টম অনেক সময়েই ক্ষেপে উঠে কী যে উড়ো তর্ক করে! কিছুই যেন মানতে চায় না তখন। কিন্তু সঙ্গে সঙ্গে আমাদের জানাত টমের আন্তরিকতার কথা, নানান্ অন্তর্দ্বন্দ্বের কাহিনী। কখনো কখনো (লিখত রিচার্ড) টমের মধ্যে জেগে উঠত অদৃশ্য ও দুরবগাহ সব কিছুকেই অস্বীকার ক'রে সদর্পে ঘোষণা করার প্রবৃত্তি যে ভগবৎকৃপা প্রমাণাভাবাৎ অসিদ্ধ এতটা বলা না গেলেও মানুষ তার নিজের নিয়তি নিজেই গড়বে—Man is the architect of his own fortune—অলক্ষ্যের কাছে হাত পাতলে তিনি হাত উপুড় করেন না, ইত্যাদি। রিচার্ড এ-ধরনের কথা শুনে উঠত আগুন হ'য়ে, বলত: এ ধরনের জাঁক শূন্যবাদী সংশয়ী ও বস্তুবাদী বৈজ্ঞানিকের মুখে সাজতে পারে, কিন্তু ভগবৎপথের তীর্থযাত্রীর মুখে শোনায় ভগবৎ-বিদ্রোহের ম'ত। তখন টমের উগ্রভাবের তাপ ক'মে আসত—বিশেষ ক'রে শ্রীরামকৃষ্ণদেবের আত্মসমর্পণ মন্ত্র মনে ক'রে। একথা ও মাঝে মাঝেই লিখত, ভারতের প্রজ্ঞার তর্পণে উচ্ছ্বসিত হ'য়ে ইন্দিরাকে জানাত কৃতজ্ঞতা আরো এই জন্যে যে, ভারতের গভীর বাণী ওকে প্রথম স্পর্শ করে ইন্দিরারি পুণ্য ব্যক্তিরূপের মাধ্যমে—(because of the

compelling influence of your holy personality)—এই জাতীয় কথা। আমাকেও ও লেখে একটি মর্মস্পর্শী পত্র—আমার অভিনন্দনের উত্তরে :

August 14, 1955 New York

My dear Dilip Kumar,

May God pour a special measure of His glory upon you for your graciousness and love for one who has at last somehow stumbled into the King's courtyard.

As I have written to Indira, your understanding of my good fortune and your capacity to share my joy are amazing. Next only to the happiness of having finally found the Grace to enable me to surrender, is my happiness in being accepted, weak and unfit as I am, into spiritual brotherhood. My thanks go out to you from a full heart.

With love and deep appreciation.... Tom.

আমাদের আমেরিকা রওনা হবার কিছুদিন আগে মীরা একবার আমাদের বলেছিলেন আমেরিকায় গিয়ে অর্থোপার্জনের কথা আদৌ না ভাবতে। আপনা থেকে কিছু আসে আসুক, কিন্তু আমাদের মনে রাখতে হবে শুধু একটি কথা : যে, আমরা বিশ্বভ্রমণে বেরিয়েছি শুধু আবাদ ক'রে আসতে গুরুর ও কৃষ্ণের নামের কয়েকটি বীজ—ব্যস্, আর কিছু না। অর্থাৎ শুধু আমাদের সাধ্যমত ভারতের আত্মার বাণীবীজ দু'হাতে ছড়িয়ে আসাই হবে আমাদের একমাত্র দায়, তার ফলে ফসল ফলবে কি না সে-পরিণামচিন্তা আমাদের পদে পদে বর্জন ক'রে চলতে হবে। উপনিষদের কথা মনে পড়ল বৈকি : কর্তা তো আমরা নই, কর্তা শুধু সেই অদ্বিতীয় বর্ণাতীত পুরুষ যিনি "বহুধাশক্তিযোগাৎ বর্ণাননেকান্ নিহিতার্থো দধাতি" অর্থাৎ যিনি "শক্তিকে বহুর মধ্যে চালিত ক'রে, বহুর সঙ্গে যুক্ত ক'রে, অনেক বর্ণের ভিতর থেকে একটি নিহিত অর্থ ফুটিয়ে তুলছেন"।* কিন্তু "যদ্‌যৎ কর্ম প্রকুর্বীত তদ্ ব্রহ্মণি সমর্পয়েৎ"—এ-আপ্তবাক্যে আমাদের আস্থা থাকলেও এ-ধরনের দুরাশাকে মনে ঠাঁই দিতে আমরা উভয়েই বেশ একটু বেগ পেতাম বৈ কি যে, পাণ্ডববর্জিত বিজ্ঞানদৃপ্ত পাশ্চাত্যে গুরু কৃষ্ণ নামের কোনো ফলপ্রসূ বীজ ছড়িয়ে আসার শক্তি আমাদের আছে। কিন্তু বিশ্বভ্রমণের পরে ঘরের ছেলে ঘরে

* রবীন্দ্রনাথের অনুবাদ..............শান্তিনিকেতন, ১ম খণ্ড, ১৩১ পৃষ্ঠা।

ফিরে পুনায় আসীন হ'য়ে আমাদের "হরিকৃষ্ণ মন্দির"-এর পত্তন করার পরে ধীরে ধীরে দেখতে পাই যে—আশ্চর্য ব্যাপার!—এসব বীজের কয়েকটি অন্তত অঙ্কুরিত হয়েছে। কী ভাবে—আরো কয়েকটি চিঠি উদ্ধৃত করলে হয়ত পরিষ্কার হবে।

২৩৪ পৃষ্ঠার পরে। শ্রীমতী নাতাশা রামবোভার কথা লিখেছি। ওর হৃদয়টি ছিল বড় সুন্দর। ১৯৫৫ সালে শ্রীমতী হেভবিগ হ্যামিলটন (৩২৫ পৃঃ) দুরবস্থায় পড়েন। তাঁর মেয়ে শ্রীমতী মাদলীন হ্যামিলটন আমাদের পণ্ডিচেরি আশ্রম থেকে পাগল হ'য়ে সুইডেনে পালিয়ে যান। হেভবিগ মেয়ের শুশ্রূষার জন্যে নিউয়র্ক থেকে ছোটেন সুইডেনে। এই সময়ে নাতাশা ও মড বন্ধুবান্ধবদের ধ'রে মাদলীনের জন্যে এক হাজার ডলার চাঁদা তুলে হেভবিগের হাতে দেয়। নাতাশা স্বোপার্জিত অর্থে নিউয়র্কের খরচ চালাত। বিদুষী, তেজস্বিনী, সহৃদয়া ও স্বাবলম্বিনী: একাধারে এতগুলি মহৎ গুণের সমাবেশ সংসারে দুর্লভ বৈ কি। কিন্তু এছাড়াও ওর মধ্যে ছিল আর একটি বিরল গুণ—বা গুণ না ব'লে সহজবোধ বলাই ভালো। বহুদিন ধ'রে ধ্যানধারণাদি করার ফলে ও এক আঁচড়েই মানুষ চিনতে পারত ওর সাধনলব্ধ গভীর অন্তর্দৃষ্টি দিয়ে। আমাদের সঙ্গে ওর সম্বন্ধটি দিনে দিনে কী ভাবে বিকশিত হ'য়ে উঠেছিল সে-পরিচয় মিলবে ওর একটি চিঠি থেকে যেটি আমরা পাই লণ্ডনে। ও ইন্দিরাকে লেখে নিউয়র্ক থেকে (৫ই জুলাই ১৯৫৩):

প্রিয় ইন্দিরা,

তুমি যখন গগনপোতে লণ্ডনের দিকে উড়ে চলেছিলে ঠিক সেই সময়ে আমি কী করছিলাম জানো?—আমার মনের মধ্যে চাইছিলাম তোমার সহায়তা, শক্তি-প্রসাদ। অমনি হঠাৎ মীরার আবির্ভাব! আমার মন শান্ত হ'য়ে যায়—জানতে পারি—সবই চলেছে যথাযথ। (I contacted Mira strongly and knew that everything was as it should be.)

তুমি প্রায়ই বলতে যে, তোমার শুধু একটি কামনা আছে: সেই সর্বাধার অদ্বিতীয়কে জানা, প্রেমের মাধ্যমে তাঁর সঙ্গে এক হ'য়ে যাওয়া। একথার অর্থ পরিগ্রহ করতে আমাকে একটুও বেগ পেতে হয় নি। কিন্তু বোন, সব প্রাপ্তিই তো একটা বিকাশ—স্পষ্টতর দর্শনের বিকাশ, গভীরতর জ্ঞানের বিকাশ, মহত্তর শুদ্ধির বিকাশ—যার ফলে পর্দার পর পর্দা স'রে যায় আমাদের দৃষ্টির সামনে থেকে!

শুধু এই উপায়েই আমরা বিধাতার পার্থিব বিধানের মর্মগ্রহণ করতে শিখি, তাঁকে দেখতে শিখি তাঁর স্বরূপে—আমাদের ভ্রান্ত দৃষ্টিতে নয়। এর নাম তো পালানো (escapism) নয়, এইই তো চিরন্তন হ'য়ে-ওঠা (eternal Becoming), ভাগবত প্রজ্ঞা, সৌন্দর্য, শক্তি, করুণা ও সরসতাকে উত্তরোত্তর মূর্ত ক'রে ধরা।

তোমার জন্যে আমার সত্যি মন কেমন করে। তুমি যখন নিউয়র্কে ছিলে তখন যখনই ভাবতাম তুমি কাছেই আছ—অমনি মন ভ'রে উঠত। এ-যাত্রা তোমাকে আরো একটু বেশি ক'রে কাছে পাওয়ার সুযোগ হ'ল না। না-ই হোক: আমাদের প্রত্যেককেই তো কিছু সাধনা করতে হবে। তবু মনে হয়—একদিন হয়ত ফের অবসর পাব সেই গভীরতর সংস্পর্শের জন্যে যা খাওয়ার টেবিলে ব'সে গল্পগুজব করতে করতে লাভ করা যায় না, বা নানা লোকের সঙ্গে দেখা সাক্ষাৎ করার মাঝে মাঝে বিদ্যুৎ-চকিত মুহূর্তে লাভ করা যায় না (which cannot be achieved across a dinner table or in a rushed moment between other appointments.)

আর দু'চার মাসের মধ্যেই তুমি পৌঁছবে তোমাদের দেশের শান্ত আবহের মধ্যে—কিন্তু সেখান থেকে যখন তুমি ফিরে তাকাবে অতীতের পানে তখন তুমি দেখতে পাবেই পাবে যে তোমাদের ভ্রমণ ফলপ্রসূ হয়েছে (something has come of your trip)।

তোমাদের কথা আমি স্মরণ করব। যদি ভবিতব্য হয় তবে সম্ভবত সামনের জানুয়ারি মাসে তোমাদের সঙ্গে আমার ফের দেখা হবে ভারতবর্ষে। নৈলে হয়ত আর কোনো দিন।

ফের বলি: ভগবানের আশীর্বাদ যেন তোমাদের দুজনকে ঘিরে থাকে—তোমরা যেন তাঁর কাছ থেকে নিত্য পাও, আর যা পাও বিলিয়ে চলতে পারো (Again, may the blessings of the Divine One be upon you both—may you both continue to give forth and to receive.)

তোমাদের নিত্যশুভার্থিনী
নাতাশা।

নাতাশার সম্বন্ধে আর একটু ব'লেই ক্ষান্ত হব। বলেছি—বহুদিনের ধ্যান-ধারণার ফলে ও নেপথ্যতত্ত্বাদি সম্বন্ধে অনেক কিছু জানতে পেরেছিল। কিন্তু তবু প্রথমদিকে ও আমাদের শ্রদ্ধাঞ্জলি ও প্রেমাঞ্জলিতে প্রকাশিত মীরার বাণীতে

পুরোপুরি বিশ্বাস করে নি। আমরা যে সত্যাশ্রয়ী এ-নৈশ্চিত্য ওর মনে প্রথম থেকেই জেগেছিল বটে, কিন্তু তবু ওর হয়ত মনের কোথায় যেন একটা সংশয় মতন ছিল—এতটা কি সত্যি হ'তে পারে? প্রথম ওর বিশ্বাস হ'ল যেদিন ওখানে একটি আমেরিকান মহিলার ওখানে আমরা ভজন করি। সে-আসরে ইন্দিরার সঙ্গে সঙ্গে নাতাশাও মীরার আবির্ভাব চাক্ষুষ করে ও মুগ্ধ হয় তাঁর জ্যোতির্ময় ভক্তিবিহ্বল মূর্তি দেখে। এর কিছুদিন পরে আর একদিন ওর হয় ভারি একটি আশ্চর্য দর্শন যার ফলে ও আমাদের দিকে আরো ঝোঁকে। সেদিন আমাদের বন্ধু ইউজিন এক্সমান দুপুরবেলা আমাদের লাঞ্চে নিমন্ত্রণ খাইয়ে ইন্দিরাকে বলেন ওর সঙ্গে একটু ধ্যান করে কিছু প্রেরণা পেতে চান। ইন্দিরা রাজি হয় ও আমরা আমাদের হোটেলে ফিরে বাইরের ঘরে তিনটি আসনে ব'সে আধ ঘণ্টা ধ্যান করি। ধ্যানান্তে এক্সমান ইন্দিরাকে ধন্যবাদ দিয়ে প্রস্থান করতে না করতে আমাদের ঘরে টেলিফোন বেজে ওঠে। টেলিফোনে নাতাশা বলে: "আমি কাজে ব্যস্ত ছিলাম এমন সময় পরিষ্কার শুনতে পাই এক অলোক বাঁশি। শুনেই আমি ধ্যানে বসি ও বসতে না বসতে স্পষ্ট দেখতে পাই তোমরা তিনজন তোমাদের হোটেলের বাইরের ঘরটিতে তিনটি আসনে বসে ধ্যানস্থ। আমার দর্শন সত্য না ভ্রান্ত জানতেই তোমাদের টেলিফোন করা। হ্যাঁ, আমি মীরার আবির্ভাব ফের চাক্ষুষ করি ধ্যানে বসার সঙ্গে সঙ্গে।" মন্তব্য অনাবশ্যক।

২৪৭ পৃষ্ঠার পরে। মিস আনা হারিসনের কথা লিখেছি। ও বিবাহিত জীবনে সুখী হয় নি, তাই ডাইভোর্সের পরে নিজের কুমারী নামই পুনর্গ্রহণ করে। ও আমাদের কাছে ওর নিজের জীবনের অনেক দুঃখের কথাই বলে যা প্রকাশ করা সম্ভব নয়। তবু এইটুকু বলি—দুঃখের ফলে ওর চরিত্রের উন্নতিই হয়, ধনিকন্যা ছিল বেপরোয়া বিলাসিনী, ঘা খেয়ে হ'ল অন্তর্মুখী। আমেরিকান ধনিকন্যাদের মতিগতি সম্বন্ধে অনেক চমকপ্রদ সংবাদ আমরা পেতাম ওর কাছে। যোগজীবন সম্বন্ধে আমাদের দুজনকে ও কত প্রশ্নই যে করত! নিউয়র্কে পল রিশারের সঙ্গে ও দেখা করেছিল (পল রিশার আমাদের আশ্রম-জননী মিরা রিশারের দ্বিতীয় স্বামী)। ওর মুখে শুনতাম তাঁর উজ্জ্বল ব্যক্তিরূপের কথা। ১৯২৭ সালে ফ্রান্সে পল রিশারের সঙ্গে আমার ঘনিষ্ঠ আলাপ হয়েছিল। পল রিশারের উজ্জ্বল ব্যক্তিরূপ ও আশ্চর্য কথালাপে আমি মুগ্ধ হয়েছিলাম যে কথা আমার "এ দেশে ও দেশে" বইটিতে বছর

পনরো আগে প্রবন্ধাকারে লিখেছিলাম। আমার একবার ইচ্ছা হয়েছিল এ-চিন্তাশীল ধ্যানী মানুষটির সঙ্গে ফের দেখা করার, কিন্তু নানা কারণে হ'য়ে ওঠে নি। যাক্। আনা ভাবুকদের সঙ্গ চাইত একথার উপর জোর দিতেই পল রিশারের প্রসঙ্গ তুললাম।

আনা আমাদের সত্যিই সহায়তা করেছিল শ্রীঅরবিন্দের নাম প্রচারে। তুদিন ওর সালঁ-তে আমাদের বক্তৃতা হয় যার ফলে অনেক চিন্তাশীল শ্রোতার মনেই শ্রীঅরবিন্দ সম্বন্ধে শ্রদ্ধা জাগে। আনা সত্যিই চাইত সাধুসঙ্গ। আমাদের কাছে ও এসেছিল কেবল সৎকথা শুনতেই নয়—বিশ্বাসের কিছু পাথেয় সংগ্রহ করতে। ফলে আমাদের মধ্যে একটি সুন্দর প্রীতি ও শ্রদ্ধার সম্বন্ধ গ'ড়ে উঠেছিল দিনে দিনে। কী ভাবে—ওর একটি ছোট পত্র থেকেই প্রতীয়মান হবে—যেটি ও লিখেছিল নভেম্বরে—আমরা পাই মাদ্রাজে। ও লেখে :

New York
November 9, 1953

Dear Indira Devi and Dada,

Someone that I hold very highly has just left this country after a brief visit. It was a feast after famine—the last feast being when you were here. To-night I am with all three of you, recapturing the blessing of your atmosphere. America is a desert for people like you. I hope we may produce some in this country one day.

I hope now that you are back in India, your health is better, Indira, and that you have both the rest you needed after your strenuous world-tour. You gave us much and I hope to be able to do it justice.

If there is anything I can do for you from this country, please do not hesitate to ask me. If you have a free moment, please let me know how you both are. I know your schedule must be overburdened, so I hesitated to ask you for something that will add to it, such as this letter. Until a free moment really comes, forget this request.

With love,
Anna Harrison.

জীবনের পথচলায় কত পথিকের সঙ্গেই পথে দেখা হয়। কালাতিপাতে তাদের মধ্যে ক'জনকেই বা মনে থাকে? কিন্তু আনাকে বোধহয় কোনোদিনই ভুলব না। ওর কথা মনে থাক্‌বে শুধু ওর স্নিগ্ধ সুন্দর মুখশ্রীর জন্যেই নয়, ওর গভীর বেদনালব্ধ জিজ্ঞাসার জন্যে, ওর চরিত্রের সৌকুমার্যের জন্যে, ওর উদার আতিথেয়তার জন্যে—সবচেয়ে, ওর নিজেকে পিছনে রেখে আমাদের কাজের নানাভাবে সহায়তা করতে চাওয়ার জন্যে। প্রতিদান না চেয়ে শুধু দানের আগ্রহেই যাদের দাক্ষিণ্য বিকশিত হয়ে ওঠে তাদের সংখ্যা এ-জগতে খুব বেশি নয় বলেই তাদের দেখা-পাওয়া অভিজ্ঞতার দিক্ দিয়ে একটা মস্ত লাভ বৈ কি।

৩১৭ পৃষ্ঠার পরে। পীটার চকের সম্বন্ধে আরো অনেক কিছু লিখতে পারতাম যা নিছক ব্যক্তিগত আনন্দ পরিবেষণ নয়। কিন্তু স্থানাভাব—তাই ওর মাত্র আর একটি চিঠির কিয়দংশ উদ্ধৃত করব। ও লিখেছিল লণ্ডন থেকে ৩রা এপ্রিল, ১৯৫৪ তারিখে—আমরা তখন মান্দ্রাজে:

আমাদের অতিপ্রিয় দাদা ও দিদি!

তোমাদের ৮ই মার্চের চিঠি আমদের গভীর আনন্দ দিয়েছে। তোমাদের বিশ্বভ্রমণে আমাদের মন বরাবরই তোমাদের পিছু নিয়েছে, প্রেরণা পেয়েছে তোমাদের স্মৃতি থেকে।

আমি এখনো পথ চেয়ে আছি—কবে মীরা আবির্ভূত হ'য়ে আমাকে উদ্বুদ্ধ করবেন পরমার্থের পথে। আহা, ইন্দিরা, যদি আমি তোমার পায়ের কাছে সপ্তাহে অন্তত একবার ক'রেও বসতে পারতাম! ডোরিসের কথা আলাদা। ওর চিত্তস্থৈর্য অভাবনীয়। ওর বিশ্বাস এত গভীর যে সাইক্লের টায়ারের মতন তাকে থেকে থেকে পাম্প না করলে সে চুপসে যায় না—যেমন আমার যায়। সে একাই এক শ—অক্লান্ত কর্মিষ্ঠা! কিন্তু আমার খুঁটি তুমি ও মীরা।

আমি সম্প্রতি রমণ মহর্ষি সম্বন্ধে ফরাসি ভাষায় লেখা একটি বই প'ড়ে মুগ্ধ হয়েছি। আমার একটি নিবন্ধে এ-বইটি থেকে অনেক কিছুই উদ্ধৃত করেছি। প্রবন্ধটি প্রকাশিত হ'লে প'ড়ে জানিও—তোমাদের কেমন লাগল। এতে আমি লিখেছি—কেন আত্মাভিমান থেকে মুক্তি না পেলে কোনো সিদ্ধিই হবার নয়, এবং ঐ প্রসঙ্গে আরো নানা কথা।

প্রিয় দাদা দিদি! তোমাদের আমি আমাদের প্রণাম ও ভালোবাসা পাঠাচ্ছি। আমরা জানি—তোমরা সম্প্রতি কী দারুণ দুঃখ ও মনঃকষ্টের মধ্যে দিয়ে গেছ—সত্যের জন্যে তোমাদের কতখানি ত্যাগ করতে হয়েছে—যদিও ঠিক এই ত্যাগের জন্যেই আবার অনেকে তোমাদের দূষছে। সংসারে এম্‌নিই হয়। সহজ পথের পথিক হ'য়েই যারা চলতে চায়, দুর্গম পথের তীর্থযাত্রীকে তারা যে শুধু তারিফ করতে পারে না তাই নয়—পদে পদে ভুল বোঝে। কিন্তু আমি জানি এ-জন্যে তোমরা কেউই মনে ক্ষোভ পুষে রাখবে না। ভগবান্ তোমাদের তাঁর করুণা দিয়ে ঘিরে রেখেছেন—কয়েকজন নগণ্য দুর্মুখের নিন্দাবাদ তোমাদের কী করবে?

আমাদের কথা তোমাদের প্রার্থনা-মন্দিরে মাঝে মাঝে স্মরণ কোরো, আর পাঠিও তোমাদের স্নেহস্পর্শ, জানিও তোমাদের খবর। ইতি।

তোমাদের পীটার।

এ-পত্রের শেষে ডোরিস পুনশ্চ দিয়ে লিখল :

"I send you both my dear love and abiding gratitude for the inspiration we draw from the thought of what you have become and still more from what you are going to become." অল্প কথায় ডোরিস এম্‌নি সুরে কত কথাই যে ব'লে ফেলত!

* * *

৩৩৭ পৃষ্ঠার পরে। গ্যাটিংগেনে একটি ঘটনা ঘটে যার কথা লেখা হয় নি। পুনশ্চ তো এই জাতীয় ভুলসংশোধনের জন্যেই। সানফ্রান্সিস্কোয় আমার গানের ক্লাসে (৭৮-৮০ পৃষ্ঠা) ডেভিড ডানলপ ব'লে একটি আমেরিকান ছাত্র ভারতীয় গান শিখত। তার বুদ্ধিদীপ্ত মুখ ও সহজাত বিনয় আমাদের মন টেনেছিল। আমাদের গান শুনে সে উজিয়ে উঠত, প্রায়ই বলত ভারতীয় রাগরাগিণীর মধ্যে কী একটা জাদু আছে—শুনতে না শুনতে মন যায় উদাস হ'য়ে। আমাদের গানে ও সত্যিই গভীর ভাবে সাড়া দিয়েছিল। কাজেই গ্যাটিংগেনে আমাদের গানের আসরে হঠাৎ ফের ওর সঙ্গে দেখা হওয়ায় ইন্দিরা ও আমি উভয়েই উৎফুল্ল হ'য়ে উঠেছিলাম—আরো অচিন বিভুঁয়ে চেনা দরদীর পুনরাবির্ভাবে। ও গ্যাটিংগেনের বিশ্ববিদ্যালয়ে বুঝি রসায়নে গবেষণা (রিসার্চ) করতে এসেছিল। গ্যাটিংগেনের রঙ্গমঞ্চের নাচ শেষ ক'রে গ্রীনরুমে ফিরতেই ইন্দিরা দেখে কি, ওর নাচের ওড়নার উপরে দুটি সুন্দর হাত ঘড়ি, লেখা—তোমার দুই পুত্রের জন্যে। ব্যস্। নিখুঁত

দান বৈ কি। খৃষ্টের নির্দেশ মনে পড়ল: "When thou doest alms, let not thy left hand know what thy right hand doeth"—একেবারে অক্ষরে অক্ষরে—বর মিলল অথচ বরদ রইল অধরা।

কিন্তু ও ধরা প'ড়ে গেল কেন সহজেই অনুমেয়। গ্যাটিংগেনে ও ছাড়া আর কেউই তো জানত না ইন্দিরার দুই পুত্রের কথা। পরদিন 'আ লা শার্লক হোম্‌স্' ওকে চেপে ধরতেই ও হেসে বলল: "তা বটে, আমার লেখা উচিত ছিল জর্মন ভাষায়—Geburtstag-geshenk für Sie (তোমাদের জন্যে জন্মদিনের উপহার)।" যাক্।

তারপর ওর সঙ্গে গ্যাটিংগেনে এখানে ওখানে যাওয়া, খাওয়া-দাওয়া, হাসিগল্প, আলাপ-আলোচনা। দুদিন বাদেই ফের বিচ্ছেদ হবে ভাবতে সত্যিই কষ্ট হ'ল—প্রায় সেন্টিমেণ্টাল হ'য়ে উঠি আর কি। অথচ আশ্চর্য এই যে সানফ্রান্সিস্কোয় যখন ছিলাম তখন ওকে এত কাছে পাই নি তিন মাসেও। না, ভুল হ'ল। আশ্চর্য নয়—এইই স্বাভাবিক। কারণ আমেরিকায় ও হাজারো আমেরিকানের মধ্যে একটি হ'য়ে দেখা দিয়েছিল, গ্যাটিংগেনে—হাজারো অপরিচিতের মধ্যে একটি চেনা মুখ—যেন প্রায় বিদেশীর মধ্যে স্বদেশীর দেখা পাওয়ার সগোত্র, নয় কি? নূতনত্বের মাদকতা আছে মানি, কিন্তু পরিচিতের সঙ্গে পুনর্মিলনের মধ্যেও রস ফুটে ওঠে বৈ কি যদি সে-পরিচিতকে কাছে পাই স্নেহের সহজ টানে। ওকে পেয়ে গ্যাটিংগেনে আমাদের দুজনেরি মনে হ'ত কেবল পীটারের সেই long lost brother-এর গল্প।

"এক যে ছিলেন দাদা," বলল পীটার, "যাঁর ছিল এক ভাই। হঠাৎ ভাইটি নিরুদ্দেশ। বহুদিন বাদে দাদার দেখা বিদেশে এক ভবঘুরের সঙ্গে। দাদা তাকে সাগ্রহে ডেকে আনলেন বাড়িতে। খাইয়ে দাইয়ে সাশ্রুনেত্রে প্রশ্ন: 'বলো তো ভাই, তোমার বাঁ কনুয়ে কি একটি তিল আছে?'

'না তো!'

'ডান উরুতে একটি কাটার দাগ?'

'না না।'

'তল পেটে একটি আঁচিল?'

'ধেৎ।'

'তবে আর কী? ফিরে পেয়েছি আমার হারানিধিকে—my long lost brother!' ব'লেই ওকে জড়িয়ে ধ'রে কী কান্না!

ডেভিড খুব হাসত এ-জাতীয় গল্প শুনে।

আমরা স্বদেশে ফেরার প্রায় বৎসরখানেক পরে—২৬শে সেপ্টেম্বর ১৯৫৪ তারিখের একটি পত্রে—ও লেখে গ্যটিংগেন থেকে (আমরা তখন পুনায় আমাদের সদ্যোজাত হরিকৃষ্ণ মন্দিরে পূজারী):

প্রিয় দিলীপকুমার ও ইন্দিরা দেবী,

প্রায় একবৎসর আগে তোমাদের সঙ্গে আমার ফের দেখা হয় গ্যটিংগেনে—হয়ত আমাকে তোমাদের মনে থাকতেও পারে?

তোমাদের সঙ্গে জর্মনিতে আমার পুনর্মিলন তোমাদের কাছে হয়ত একটি অকিঞ্চিৎকর ঘটনা, কিন্তু আমার কাছে থাকবে চিরদিনই অবিস্মরণীয়। কারণ আমার মনে হয়েছিল যে, তোমাদের সংস্পর্শে আমি এমন কিছু পেয়েছিলাম যে শক্তি ধরে শুক্‌নো শাখায়ও ফুল ধরাবার। এ ছাড়া তোমাদের মধ্যে আমি পেয়েছিলাম আমার একটি উদগ্র আশা ও স্বপ্নের পুনরাশ্বাস—(confirmation of a frantic hope and dream)—তোমরা যেন এসেছিলে আমাকে মনে করিয়ে দিতে যে আমাকে কিছু সাধনা করতে হবে, বিনা সাধনা কোনো সিদ্ধিই করায়ত্ত হয় না, হ'তে পারে না।······দিলীপ! তোমার Sri Aurobindo Came to Me বইটি আমি ভারতবর্ষ থেকে আনিয়ে পড়েছি। ফলে আমার সাম্‌নে যেন অগুন্তি দ্বার খুলে গেছে এমন এক সম্ভাবনার—যার কোনো ধারণাই আমার ছিল না।

এ-বইটির শুধু উচ্ছ্বসিত প্রশংসা ক'রে কী হবে? তার চেয়ে বলি একটু—তোমার গুরুতর্পণ থেকে আমার কী ধরণের লাভ হয়েছে।

শ্রীঅরবিন্দের নানা দার্শনিক রচনার ভাবগভীরতায় আমি মুগ্ধ হ'লেও তাঁর লেখা থেকে আমি কোনোদিনই অনুমান করতে পারি নি গুরুশিষ্যের সম্বন্ধটির অন্তরঙ্গতা, মাধুর্য। আমার মনের মধ্যে কোনো স্পষ্ট ছবি ফুটে ওঠে নি গুরু কী বস্তু—শিষ্যের কাছে তিনি আসেন কী ভাবে—কী আশ্চর্য ধৈর্যের সঙ্গে তিনি তাঁর শক্তি ও জ্ঞানকে নিয়োগ করেন শিষ্যের তল্পি বইতে, তার জীবনের নানা ভার লাঘব করতে। আমি ভাবতাম—বুঝি গুরু শিষ্যকে পথের নির্দেশটুকু

দিয়েই ক্ষান্ত থাকেন, বুঝি শিষ্য বামন হওয়ার দরুন পায় না মহাকায় গুরুর নাগাল। তোমার বইটি পড়ার সঙ্গে সঙ্গে আমার এ-ধারণা বদলে গেছে—গুরুকে এখন আমি বেশ কল্পনা করতে পারি শিষ্যের শুধ্ দিশারি সারথি রূপেই নয়—তার অন্তরঙ্গ ও মহান্ বন্ধুরূপে।

কিন্তু এতদিন আমি তোমাদের এ-সম্বন্ধে কোনো প্রশ্ন করতে সাহস করি নি নিছক সংকোচবশে, ভেবে পাই নি—কতটা প্রার্থনা ও আবেদন জানানো শোভন, সঙ্গত। যা আমাদের হাতের কাছে থাকলেও আমরা হাতড়ে পাই না তার জন্যে আমাদের কী অতৃপ্য তৃষ্ণা! তাছাড়া সুরু করব কোন্‌খান থেকে? একলা এ-পথে চললে লক্ষ্যে পৌছনো প্রায় অসম্ভবেরি কাছাকাছি, নয় কি? When one stands, deathly pale and quiveringly weak, before the ascending slope of something until now only vaguely imagined, then the cry to those who might help is frenzied, too demanding and rather unattractive······and so on and so on, oh, how endless are our qualms, misgivings, questionings!

ইতি। তোমাদের ডেভিড ডানলপ

এ-দীর্ঘ পত্রে ও আরো বহু কথাই লেখে, সে সব উদ্ধৃত করা সম্ভব নয়। শুধু আর একটি কথা ব'লেই এ-প্রসঙ্গের ইতি করব। এর পরে ওকে আমরা পাঠাই ইন্দিরার শ্রুতাঞ্জলি ও প্রেমাঞ্জলি। এ-বই দুটি প'ড়ে ১২ই মার্চ্চ ১৯৫৫ তারিখের পত্রে ও লেখে:

"শ্রুতাঞ্জলি ও প্রেমাঞ্জলি আমার মনে একটি বিশিষ্ট স্থান অধিকার ক'রে থাকবে। না, মন না ব'লে হৃদয় বলাই হয় ত ভালো, কারণ এ-বই দুটির বাণীর মাধ্যমে আমি যেন তোমাদের উভয়ের সঙ্গেই আরো গভীর আন্তর সান্নিধ্য অনুভব করেছি। বই দুটির শেষে ইন্দিরার গানগুলির তুমি যে-কাব্যানুবাদ করেছ সেগুলি অপরূপ ও মহান্ (exquisite and magnificent) এবং শেষে তোমাদের উভয়ের ডায়ারি থেকে মীরার গভীর বাণীর যে-উদ্ধৃতিগুলি দিয়েছ তার ফলে আমার আঁধার মনেও জ্ব'লে উঠেছে আলো।

তোমাদের কত কথাই না জানাতে ইচ্ছা হয়, কিন্তু চিঠিতে কতটুকু আকুলি-বিকুলিই বা জ্ঞাপন করা যায় বলো? তাই আজ কেবল এইটুকু ব'লেই থামি যে, ফের তোমাদের দেখা পেতে ইচ্ছা করে, তোমাদের আদর্শের সহযোগী হ'তে সাধ যায়। যদি আরো একটু বলতে সাহসী হই—যদি বলি আমার বড় ইচ্ছা হয়

তোমরা আমার সম্বন্ধে মীরাকে দুচারটি প্রশ্ন ক'রে আমাকে জানাও তাহ'লে সে কি বড় বেশি আশা ?

ইতি। তোমাদের ডেভিড ডানলপ

কে বলতে পারে—এই সব বিদেশী বিদেশিনীর সঙ্গে ফের দেখা হবে কি না, আমাদের সংস্পর্শে যে-অভীপ্সার অঙ্কুরগুলি তাদের মধ্যে আজ মাথা তুলেছে তারা ফুল ফোটাবে কি না, ফল ফলাবে কি না? ভগবানের চরণে শুধু এইটুকুই প্রার্থনা—যেন এদের প্রত্যেকের সঙ্গেই আমাদের সম্বন্ধ হয় শুভবুদ্ধির, যেন আমাদের আদানপ্রদান হয় শুধু অন্তরাত্মার, যেন আমাদের নিস্বার্থ প্রীতি আমাদের প্রত্যেককে আলোর পথে ঠেলে দেশকালের বেড়াজাল পেরিয়ে উত্তীর্ণ করে সর্বকালের সর্বদেশের অন্তরপুরুষের অমৃতলোকে যাঁর সম্বন্ধে ঋষি ঘোষণা করেছেন মৃত্যুহীন সুরে : "এষ দেবো বিশ্বকর্মা মহাত্মা সদা জনানাং হৃদয়ে সন্নিবিষ্টঃ।"

শেষে মাত্র আর দুটি প্রিয়বন্ধুর পত্র উদ্ধৃত ক'রেই ইতি করব মন্তব্য বাদ দিয়ে—যেহেতু এ-পত্রগুচ্ছের মর্মস্পর্শী অভীপ্সাই এনে দেবে আনন্দময়ের পরম বাণী।

* * *

২৯৬ পৃষ্ঠার পরে। লিখেছি নিউয়র্কে শুধু আমাদের সঙ্গে দেখা করতেই ডেভিড হাণ্টার ছুটে আসে সুদূর কালিফর্ণিয়া থেকে। নিউয়র্কে ওর স্নেহময় সাহচর্যে ক'দিন আমাদের কাটে যে কী গভীর আনন্দে তার কিছু আভাস দেবার চেষ্টা পেয়েছি ২৯৩-২৯৬ পৃষ্ঠায়। ডেভিডের চোখ ছল ছল ক'রে উঠল ফের নিউয়র্কের বিমানঘাঁটিতে আমাদের কাছ থেকে বিদায় নেবার সময়ে। এর পরে ও আমাদের প্রায় প্রতি দু মাস অন্তর একখানি ক'রে চিঠি লিখে এসেছে। চিঠি ও বড় সহজে লেখে না, কিন্তু যখন লেখে কী সুন্দর ভঙ্গিতেই অল্প কথায় ফুটিয়ে তোলে ওর গভীর হৃদয়ের ছবি, আন্তরিক স্নেহের বাণী! ওর শুধু দুটি চিঠি উদ্ধৃত করব এখানে। ও ১৬ই মার্চ, ১৯৫৪ তারিখের একটি পত্রে ইন্দিরাকে লেখে—আমরা তখন মাদ্রাজে :

প্রিয় দিদি,

সে কি বলো ? আমি তোমাকে যে এক দীর্ঘ পত্র লিখেছিলাম গত নভেম্বরে! সেটি কি লক্ষ্যভ্রষ্ট হ'ল তাহ'লে ?…

তোমার অপরূপ কবিতাগুচ্ছ রিচার্ড মিলার আমাকে পাঠিয়েছে। সে আমাকে আরো লিখেছে—তুমি না কি আমাকে ও রিচার্ডকে দেখেছ তোমার এক ধ্যান-দর্শনে, দেখেছ আমরা দুজনে তোমাদের আশ্রমে তোমাদের নামকীর্তনচক্রে গান গাইছি। যেন এ-দর্শন ফলে—এছাড়া, আর কী বলব?

এমন দিন যায় না দিদি, যেদিন তোমাদের কথা মনে ক'রে আমার মন ভ'রে না ওঠে—যেদিন মনে না হয়—ফের কবে দেখা হবে আমাদের? তোমাদের ছবি আমার পূজাবেদীতে রেখেছি—যেখানে একটি প্রদীপ সর্বক্ষণ জ্বালিয়ে রাখি।…আর একটা কথা বলব? ব'লেই ফেলি। আমার সময়ে সময়ে সত্যি ভারি আশ্চর্য লাগে ভাবতে যে যারা ভগবানের কাছ থেকে অনেক দূরে তাদের মনে এ-ব্যবধানের দরুণ বিশেষ কোনো ব্যথা কি বেদনা নেই। কিন্তু যে-তুমি দিদি, আমাদের চেয়ে কত এগিয়ে, এবং বাস করো তাঁর খাসমহলে—সে-তুমি কি না কান্নাকাটি করো তাঁর বিরহে! কিন্তু তারপরেই আবার মনে হয়—না এই রকমই তো হবার কথা: যাদের তিনি কাছে টানেন শুধু তারাই মর্মে মর্মে বোঝে কেন তাঁকে না পেলেই নয়—যে তাঁর যতই কাছে পৌছেছে সে বুঝি ততই তৃষিত হ'য়ে ওঠে আরো গভীর সান্নিধ্যের জন্যে। দিলীপ আমাকে একবার বলেছিল তোমাদের কে এক বৈষ্ণব কবির কথা: যে, শ্রীরাধা ও শ্রীকৃষ্ণের পরম মিলনের মুহূর্তে পরম বাধা হ'য়েছিল শ্রীরাধার কণ্ঠের একখানি সূক্ষ্ম হার!

কৃতকৃত্য হও তুমি দিদি! শিবের পূর্ণ ক্ষেমশক্তি যেন তোমার আশ্চর্য তীর্থ-যাত্রায় তোমাকে এগিয়ে দেয় আরো—আরো। আমাকে মাঝে মাঝে চিঠি দিতে ভুলো না। আবার বলি—তোমার কবিতাগুলি কী অপরূপ!

ইতি। তোমার ভাই ডেভিড হা'ন্টার।

আমি ওকে মান্দ্রাজ থেকে মহাযোগী শ্রীজয়কৃষ্ণ গিরির সঙ্গে আমার কথাবার্তার রিপোর্ট পাঠিয়েছিলাম—যাঁর কথা পরে (১৯৫৩ সালের মাঝামাঝি) আমার *Kumbha—India's Ageless Festival* বইটিতে প্রকাশিত হয়। আমি ওকে লিখেছিলাম প্রয়াগে গঙ্গাতীরে এ-মহাযোগীর ও অন্য নানা সাধুর পুণ্যসঙ্গে আমাদের দিনগুলি কী আনন্দেই কাটত! উত্তরে ও আমাকে লেখে:

প্রিয় দিলীপ,

তোমার চিঠি পড়তে পড়তে আমার কেবলই মনে হয়েছে: আহা, আমি যদি থাকতাম তোমাদের সঙ্গে—যদি পেতাম গঙ্গাতীরে ভগবদ্রাশ্রিত মহাসাধুদের পুণ্যসঙ্গ!

আমাকে মহাযোগী শ্রীজয়কৃষ্ণ গিরির সম্বন্ধে আরো লিখো—যদি আরো কোনো আলাপ আলোচনা হ'য়ে থাকে তাঁর সঙ্গে।

আগামী সপ্তাহে আমি আর একটি নাটক মঞ্চস্থ করব—পরম আত্মিক সত্যের অভিসারী মানবাত্মা সংসারের কাছ থেকে কত আঘাত সয় এই হ'ল তার বিষয়বস্তু। তুমি যদি আজ এখানে থাকতে তবে বোধহয় তৃপ্তি পেতে এ-নাটকটি দেখে। তুমি ফের কবে আসবে আমাদের দেশে? আমার মনে আছে একবার তুমি আমাকে প্রশ্ন করেছিলে আমেরিকায় ধর্ম নিয়ে নাটক কোথাও অভিনীত হয় কি না।

বলতে ভুলেছি, ভজন সম্বন্ধে তুমি সেদিন কলকাতায় রামকৃষ্ণ মিশনের এক আসরে যে-ভাষণটি দিয়েছিলে রিচার্ড মিলার তার একটি টাইপ করা রিপোর্ট আমাকে পাঠিয়েছে। পড়তে পড়তে সত্যি, ফের আমার মন কেমন ক'রে উঠল—I felt homesick to hear you again and see Indira dance! থেকে থেকে প্রায়ই আমার চারদিকে যেন ঘনিয়ে উঠতে থাকে তোমাদের দেশের যুগযুগান্তের অভীপ্সা ও ভাবের আবহ। আমার মনে হয়—তোমাদের দেশের ভক্তির আবহাওয়ায় আত্মার অভীপ্সা যেন ওতপ্রোত হ'য়ে আছে। কিন্তু উপায় কি? এ-দেশ ছেড়ে অন্য কোথাও যাবার সময় আমার আসে নি। তবে সে এজন্যে নয় যে, আমি মনে করি এইই আমার স্বদেশ। না, কোনো দেশকেই আমি বরণ করতে পারি না আমার স্বদেশ ব'লে, মনে হয়—আমার স্বদেশ আর কোথাও, কিন্তু কোথায়—কে বলবে? (Yet the hour has not struck for me to leave *this* country. I cannot say *my* country. For no country inspires in me that feeling. Somewhere else is my home. Where—I do not know.)

ভগবানের শান্তি ও আশীর্বাদ যেন তোমাদের উভয়কে ঘিরে থাকে—পৌঁছে দেয় তোমাদের পরম স্বদেশে। আমার জন্যে প্রার্থনা কোরো ভাই—যেন আমি ভগবানকে ভালোবাসতে পারি সবচেয়ে ও সব ছেড়ে।

ইতি। তোমাদের ডেভিড হাণ্টার

এবার সমাপ্তি টানি রিচার্ড মিলারের দুটি মাত্র চিঠি উদ্ধৃত ক'রে। এ-দু'বৎসরে ও আমাদের নিয়মিত চিঠি লিখে এসেছে প্রায় প্রতি সপ্তাহে বললেই হয়। সুন্দর সরল ভাষায় ও নিজের অন্তর্দ্বন্দ্বের কত খবরই যে দেয়, প্রাণের অভীপ্সার কত ছবিই যে আঁকে, মনের কত গভীর বিশ্লেষণ! বুদ্ধি ও প্রতিভা ওর সহজাত। ওখানে intelligence test-এ একবার ও প্রথম হয়। কিন্তু ওর অতিসজাগ মন

একসঙ্গে সাড়া দেয় নানা দিকে। তাই ও কষ্ট পায়ও কম নয়। কিন্তু সে যাক। ওর যে-দুটি চিঠি উদ্ধৃত করতে যাচ্ছি তার মধ্যে দিয়েই ফুটে উঠুক ওর আশ্চর্য কবিত্ব, উচ্ছল আদর্শবাদ, সর্বত্যাগের স্বপ্ন—সর্বোপরি, ওর কৃষ্ণদাস হবার আকুতি। ও তৃষিত হ'য়ে আছে—কবে আমাদের পুণ্যভূমিতে আমাদের সদ্যোজাত আশ্রমে এসে আমাদের বৈষ্ণব সাধনায় যোগ দেবে। ওর বহুদিনের কামনা ছিল মীরা যেন ওকে তাঁর প্রত্যক্ষ স্পর্শ দেন। এই দুই বৎসরের নিরন্তর প্রার্থনার ফলে ও সেদিন হঠাৎ পেয়েছে সে-বর—লিখছে ওর ২৮শে আগষ্ট ১৯৫৫ তারিখের পত্রে :

My dearest Dada,

After I had got into bed, or perhaps before, I had a feeling that Mirabai would dictate something. A few lines came in bed. I just intercepted them to "set them down" :

I speak to thee with Krishna's voice of Grace.
Think not His Grace to wound with barbs of hate
Nor trample in the mire His blessed Name.
Thy deadly insults cannot deflect the aim
Of thy soul's destined path of Love and Light.
No power of Night can wrench thee from His clasp,
Stronger than the strongest links of Fate.
Surrender now to His one will of bliss
And be hence evermore redeemed from tears
And sighs of despond's stark decrees, made null
By His all-purifying bonds of love.

I don't know how clearly or truly this was given to me. I did have a sense of being told something and feeling your joy, but I hope I am not wishful thinking. I don't believe so. Something within me told me at about midnight that Mirabai would give me a message. She did by poetry. Ask her, please.* For I am sure she came near, because my body tensions were soothed and I felt a psychic blessing.

Here is a poem I wrote to Didi all by myself.

---

* মীরা আমাকে বলেন—আমার প্রশ্নের উত্তরে—যে রিচার্ড সত্যিই পেয়েছিল তাঁর স্পর্শ, ওর মনের ভুল নয়।

## TO INDIRA

O golden dance of mystic raptured Love
That sings of Life Divine at Krishna's feet
In gleaming canticles of rhythmic joy
No earth perversions mar or darkness hinders,
But holding in a poise of Lotus Grace,
The virgin flame of star-born purity
The darkness slays and wins the Haven of dream.
The hallowed echoes of His mystic footfall
That showered ambrosia once on Brindaban's
Enchanted dust—return to weave their spell :
Those miracle rhythms fashioned to Truth Eternal.
Indira, dancing in Light upon the meadows,
Has quickened the memory of Light in Earth's
Dim heart and overflowed in sleepless Love.
She spreads its message to the wonderous moon
And speaks to stars of their heritage of bliss.
Only the voice of Krishna inspires her steps
And commends her graceful form to motion's beauty,
Flowering in the Light of Krishna's Love.

## TO DADA

O unborn Beauty, take birth in my heart,
A shrine of Light beneath the storms of life,
A resonant hymn to sky beneath the tempest,
A song of harmony's pledge to suffering souls,
O haunting Cadence ! feed my soul with nectar,
Born of thy blest repose, thy Flute of Grace.
O Sleep ! dissolve my discord in thy peace !
O rich starland of mystic songs of Love !
O Brindaban of thrill and beauty ! beckon
With thy archangelic signs to thy tender grove
Where Radha leans her golden head of love
On thy blue breast of everliving rapture

Whence first the flawless radiance descended
Making the hills and meadows reel with joy.

May my defeats change by Krishna's Grace to the last triumph of self-sacrifice !

Richard

New York, September 3, 1955

Dear Dada,

Last night Mira gave me a few more lines which I may well call Light of giving. Here they are. (I am now sure that she came, as I felt her contact too vividly.)

I visit thee with a message from His light
Made manifest through thy Guru, thy one Lord.
The spirit wins to victory not through might
Of mind or life but only through the soul's
Deep urge to squander all its cherished treasures,
Burning in humble love that bargains not.
How can that be named Love which fears to lose
The shadows for the flame, sparks for the Light's
Own source enshrined in the mystic dream of the heart ?
Give, give : I bless thee with my Lord's command.
Pray, pray to become the playmate in this world
Of the only Singer in the void of space,
A loyal ray of the only Sungold Truth.
Surrender to thy God and Lord, my child,
And be for ever thy Guru's perfect son.

Please give Mira my soul's deepest thanks. My love I offer at your feet alone and beg the privilege of becoming a pauper, staking all I have and am. May I sit like a Yogi of song from the crack of dawn till the stroke of midnight burrowing with my mystic hearing ever deeper into some psychic core of sound whence streams of divine music would outwell and my environment change into a fairy Brindaban. I will also set some of your lovely, soulful poems to music ; for

Now tingles in my limbs my Guru's Grace,
Aflame with Krishna's song of Love sublime.
I have won the starry haven at His dear feet.
Divine and lovely is my joy and fresh
As the morning song upon the virgin hills,
White with inviolate flowers, around which play
Lone irised fountains mirroring the sunbeams.
Upon me gaze from the crystal depths of space
The eyes of angel Time in cosmic trance.

P.S. My dearest Didimoni and Mother and Holy Sister! I beg your blessing that I may become a perfect son to Dada and stay havened at his feet for ever—like you.

Your child, Richard

এমন ওজস্বী সুন্দর কবিতার অনুবাদ সুসাধ্য নয়। তবু বাংলার কাব্যানুরাগী তথা দরদী সন্ধানীদের জন্যে মীরাবাঈ রিচার্ডকে যে-দুটি বাণী বহন ক'রে এনে দিয়েছিলেন সে-দুটি কবিতার অনুবাদ নিচে দিলাম—বিশেষ ক'রে সেই সব পাঠকের জন্যে যাঁরা ইংরাজি মিস্টিক কবিতার রস গ্রহণ করতে বাধা পান। মীরাবাঈ ওকে বলেছিলেন ( ২৭শে আগষ্ট ) :

এসেছি কৃষ্ণের দিব্যকরুণাকণ্ঠের বাণী বহি' :
হিংসার সায়কে কভু সে-কৃপারে কোরো না আঘাত,
ম্লান পঙ্ক বুকে তাঁর ধন্য নাম দলিও না পায়ে।
দারুণ বিদ্রোহ তব তোমার আত্মার সুচিহ্নিত
প্রেম ও আলোর লক্ষ্যস্বর্গ হ'তে পারিবে না তারে
ফিরাতে কখনো : গাঢ় তমিস্রার চমূ পারিবে না
তোমারে ছিনায়ে নিতে ভাগবত আলিঙ্গন হ'তে,
নিয়তির দৃঢ়তম শৃঙ্খলেরো চেয়ে যে প্রবল।
সে-আনন্দময় ইচ্ছামাঝে দাও সঁপি' আপনারে,
তাহ'লে লভিবে মুক্তি চিরতরে অশ্রু হ'তে তব,
ব্যর্থ হবে হতাশার দীর্ঘশ্বাস করুণ বিধান
সর্বশুদ্ধি-বিধাতার পরম প্রেমের মন্ত্রবলে।

২রা সেপ্টেম্বর মীরা রিচার্ডকে বলেছিলেন :

এসেছি তোমার কাছে ঐশী জ্যোতির্বাণীবাহ রূপে,
যে-বাণীরে দিল মূর্তি তোমার অন্তরনাথ গুরু।
লভে না বিজয় আত্মা মনের কি প্রাণের প্রতাপে :
জয়ী হয় সে কেবল—যবে দেয় বিলায়ে সে তার
প্রিয়তম রত্নমণি—দেয় যবে নিজেরে আহুতি
প্রেমযজ্ঞানলে নিত্য সর্তহীন প্রশ্নহীন সুরে।
নয় নয় সে তো প্রেম—বাসে ভয় যে হারাতে তার
ক্লিন্ন ছায়া চিরশিখা করিতে বরণ, কুণ্ঠিত যে
বিসর্জিতে তার ক্ষুদ্র স্ফুলিঙ্গেরে সে-আলোক তরে
নিহিত যাহার উৎস অন্তর্গূঢ় স্বপ্নের মন্দিরে।
দাও তব যাহা আছে—দাও তুমি বিলায়ে দুহাতে
যা কিছু আপন তব—আমার নাথের এ-আদেশ
এনেছি বহিয়া আমি আমার আশিষ সাথে আজ।
করো শুধু এ-প্রার্থনা—যেন পারো হ'তে লীলাসাথী
সে-মহালীলাময়ের—গায় যে নিঃসঙ্গ শূন্যমাঝে।
হ'তে পারো যেন তুমি অদ্বিতীয় সে স্বর্ণরবির
একান্ত আপন রশ্মি। করো বৎস, আত্মসমর্পণ
ইষ্টের চরণে তব—হ'য়ে আজ গুরুর তোমার
অনিন্দ্য দুলাল চিরতরে।

ইন্দিরার সঙ্গে যতই তর্ক করি না কেন, গভীর উপলব্ধির কথা মহাপূজারিণীর মহা আশীর্বাদ সর্বসমক্ষে প্রকাশ করতে কুণ্ঠা একটু হয়ই। কিন্তু মনে হয় যে, সত্য ও সুন্দরকে প্রকাশ করার প্রত্যবায় থাকতে পারে না। অবশ্য এ হ'তে পারে যে সত্য ব'লে যাকে বরণ করেছি অজ্ঞানে, জ্ঞানচক্ষু উন্মীলিত হ'লে দেখা যায় সে সত্য নয়, ব অর্ধসত্য। কিন্তু সে-ক্ষেত্রেও পরম করুণাময় অপ্রসন্ন হ'তে পারেন না যদি ছায়াকে আলো ব'লে বরণ ক'রে থাকি না জেনে—ভ্রান্তিবশে। তাছাড়া অসহায় ভ্রান্তিরো কোথাও না কোথাও ক্ষতিপূরণ আছেই আছে নৈলে ভুল জগতের এতখানি জায়গা জুড়ে রাজত্ব করতে পারত না।

ফাউস্টে গেটের মহাপ্রত্যয়ের দীপ্তবাণী কি ভুলবার ?—

Ein guter Mensch in seinem dunklen Drange
Ist sich des rechten Weges wohl bewuszt.

অর্থাৎ

সত্যাশ্রয়ী যবে ধায় অন্ধকার-অঙ্কুশে—তখনো
পরম সত্যের দিশা জ্বলে তার আন্তর চেতনে।

কিন্তু সব কথা বলা শেষ হ'য়ে গেলেও একটা কথা না-বলা থেকে যায় অথচ যা বলা দরকার। সেটা এই যে সত্যকে যে মনে প্রাণে চায় সে পায়ই পায়। তাই আমরা পেয়েছি মহৎ কৃপা—গুরুর আশীর্বাদ, মীরার নির্দেশ, কৃষ্ণের করুণা। এর পরে কে কী বলবে না বলবে, বিশ্বাস করবে না করবে গৌণ হ'য়ে ওঠে না কি ?